(١٧٢٨) قط وَعَنْهُ أَيْضًا قَالَ مُطِرْنَا بَرَدًا (٣) وَأَبُو طَلْحَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ صَائِمٌ (٢) فَجَعَلَ يَأْكُلُ مِنْهُ، قِيلَ لَهُ أَتَأْكُلُ وَأَنْتَ صَائِمٌ؟ فَقَالَ إِنَّمَا هٰذَا بَرَكَةٌ -

(১৭২৮) আনাস ইবনে মালিক (রা) হতে বর্ণিত, তিনি বলেন, আমাদের উপর শিলাসহ বৃষ্টিপাত হয়েছিল। তখন আবূ তালহা (রা) সিয়াম রত ছিলেন। তিনি সে বৃষ্টির সাথে পতিত শিলা থেকে খাওয়া শুরু করলেন। তাঁকে বলা হলো, আপনি তো সিয়াম রত অবস্থায় খাচ্ছেন! তিনি বললেন, এ শিলা হচ্ছে বরকতময়।

[হাদীসখানি ইমাম আহমদের এ গ্রন্থ ছাড়া অন্য কোথাও পাওয়া যায় নি। তবে এর সনদটি উত্তম।]

(١٧٢٩) عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَعَلَى آلِهِ وَصَحْبِهِ وَسَلَّمَ كَانَ إِذَا رَأَى الْمَطَرَ قَالَ اللَّهُمَّ صَيِّبًا نَافِعًا -

(১৭২৯) উম্মুল মু'মিনীন আয়েশা সিদ্দিকা (রা) হতে বর্ণিত, তিনি বলেন, রাসূল (সা) যখন বৃষ্টি বর্ষিত হতে দেখতেন তখন اللهم صيبا نافعا বলতেন, হে আল্লাহ! তুমি উপকারী প্রবল ধারার বৃষ্টি দান কর।

[সহীহুল বুখারী, সুনান আন-সানায়ী, সুনান আল-বাইহাকী।]

ইফা (উ)/২০০৮-২০০৯/অঃসঃ/৩৯২৭-৩২৫০